সজ্জিত ছোট ছোট টেবিল, চতুর্দিকে চেয়ারে বেষ্টিত হয়ে। সভার এক দিকে গান-বাজনার আসরে সমারোহের সহিত গান-বাজনা চলেছে, এমন সময় অকস্মাৎ দক্ষিণ দিকের এরোড্রোম থেকে একটা এরোপ্লেন উড়ে এসে প্রথমে আমাদের মাথার উপর গোটা তিন-চার চক্র দিলে, তার পর সহসা উল্টে-পাল্টে এঁকে-বেঁকে কখনো উপরে উঠে, কখনো হু-হু ক'রে নীচে নেমে, কখনো তির্যকগতি অবলম্বন ক'রে নানা প্রকার কসরৎ দেখাতে লাগল। পরম কৌতুক এবং আনন্দের সহিত আমরা এই দৈবাৎলব্ধ প্রীণন উপভোগ করতে লাগলাম। আমাদের মধ্যে দু-চারজন 'দৈবের কথা বলা যায় কি কখনো'-মনোভাবের সতর্ক মানুষ ছিলেন, তাঁরা বারান্দায় উঠে বসলেন।

মিনিট তিন-চার এই ভাবে খেলা দেখিয়ে প্লেনটি তার আশ্রয়ভূমির অভিমুখে চ'লে গেল। আমাদের উৎসব-আয়োজনে এইভাবে শরিক হয়ে প্রতিবেশীজনোচিত সহৃদয়তা প্রদর্শনের জন্য আকাশচারীকে আমরা মনে মনে ধন্যবাদ জানালাম।

এই শরৎ-সম্বর্ধনা উপলক্ষে সভায় গীত হবার উদ্দেশ্যে আমি একটি গান রচিত করেছিলাম। মৃত্যুপথযাত্রী অবস্থায় শরৎচন্দ্র একদিন স্বেচ্ছাপ্রবৃত্ত হয়ে গানটি পুনরায় আমার মুখে শুনেছিলেন। গানটি এখানে উদ্ধৃত করলে বোধ করি অসঙ্গত হবে না।—

নন্দিত তুমি শরৎচন্দ্র,
বন্দিত তুমি হে রূপকার!
মানব মনের গহন বনের
হে মহাসাধক কল্পনার!
চিত্ত-কাননে শেফালী করবী
অপরূপ রূপে ফুটাইলে কবি,

নিকষ-নিবিড় তিমির গগনে
বিরচিলে ছবি চন্দ্রমার !
পঙ্কের মাঝে যে ছিল মলিন
করিলে তাহারে পঙ্কজিনী,
তোমার প্রভায় পাপ-মেঘ গায়ে
জাগিল সুপ্ত সৌদামিনী !
হে মরমী সখা, বন্ধু সুজন,
লহ হে মোদের এ প্রীতি-পূজন,
লহ প্রণয়ের মিলিত মনের
রবিবাসরের নমস্কার !

সভা-শেষে আহারাদির পর রবিবাসরের সদস্য এবং অন্যান্য নিমন্ত্রিত ব্যক্তিগণ প্রস্থান করেছেন। একতলার দক্ষিণ দিকের বারান্দায় শরৎচন্দ্র বসেছেন আহারে,—গৃহকর্ত্রী, 'কয়লাওয়ালা'র পুত্রবধূ সামনে ব'সে খাওয়াচ্ছেন। শরৎচন্দ্র বললেন, "আমি পেটরোগা মানুষ, আমার জন্তে এত ব্যবস্থা করেছ মলু ?"

মলিনা বললেন, "এ সব আমি কম মসলা দিয়ে কুকারে নিজে রেঁধেছি শরৎদাদা। তুমি খাও, কোনো অসুখ করবে না।"

পাশে ব'সে সামতাবেড়ের চার-পাঁচ বছর আগেকার সে দিনের কথা মনে ক'রে আমার চোখে জল আসে। এমন ষোল আনা পাল্টানো একমাত্র শরৎচন্দ্রের মতো কোমল এবং কঠোর প্রকৃতির মানুষের পক্ষেই সম্ভব।

দীর্ঘকথিত স্মৃতিকথার এইখানেই শেষ।

বলার শেষ হ'ল, কিন্তু কথার শেষ হ'ল কই ? কত অকথিত কথা

নিষ্ফলায় নৈরাশ্যে আমার মুখের দিকে তাকিয়ে বলছে, কি সর্বনাশ! হঠাৎ দাঁড়ি টেনে দিলে? আমাদের ভাষা দিলে না কেন, আমাদের শেষ করলে না কেন?

কিন্তু শেষ কি কিছুর সত্যি সত্যিই করা যায়? মৃত্যু যেদিন উপস্থিত হয়ে জীবনের প্রান্তে দাঁড়ি টানে, সেদিনও তো মনে হয়, কত অসম্পূর্ণ কাজ বাকি র'য়ে গেল, শেষ হ'ল না। স্মৃতিকথারই কি শেষ আছে?

॥ সমাপ্ত ॥